শিক্ষাদি ষড়ঙ্গ কি কি, তাহা নিরূপিত হইতেছে। যাহাতে বর্ণজ্ঞান ও স্বরাদি উচ্চারণের নিয়মাদি উপদেশ কথিত হইয়াছে, তাহার নাম শিক্ষা বেদাঙ্গ। তৈত্তিরীয়শাখি ব্রাহ্মণগণও তৈত্তিরীয় উপনিষদের প্রারম্ভেই প্রথম অনুবাকে বলিতেছেন—( সপ্রণব ) **শীক্ষাং ব্যাখ্যাস্যামঃ বর্ণঃ স্বরোমাত্রা বলং সাম সন্তানইত্যুক্তঃ শীক্ষাধ্যায়ঃ।** অর্থাৎ শিক্ষা ব্যাখ্যা করিব—বর্ণ, স্বর, মাত্রা, বল, সাম, সন্তান, ইহাই শিক্ষাধ্যায় বলা হইল। বর্ণ যে অকারাদি, তাহা তদঙ্গশিক্ষাগ্রন্থে স্পষ্টরূপে উক্ত হইয়াছে। সেই অকারাদি বর্ণসমূহের সংখ্যা কত, তদুত্তরে বলিতেছেন,—ত্রিষষ্টিশ্চতুষষ্টির্বা বর্ণাঃ সংভবতোমতাঃ। প্রাকৃতে সংস্কৃতে চাপি স্বয়ং প্রোক্তাঃ স্বয়ংভুবাঃ॥ অর্থাৎ অকারাদি বর্ণের সংখ্যা করিতে হইলে প্রাকৃত ও সংস্কৃত ভাষায় সম্ভবতঃ তেষট্টি বা চৌষট্টি বর্ণ আছে, ইহা স্বয়ং স্বয়ম্ভুই কহিয়াছেন। স্বর বলিতে উদাত্তাদিকে বুঝায়, তাহাও সেই শিক্ষাগ্রন্থে কথিত হইয়াছে—**"উদাত্তশ্চানুদাত্তশ্চ স্বরিতশ্চ স্বরাস্ত্রয়ঃ।"** অর্থাৎ উদাত্ত, অনুদাত্ত এবং স্বরিত এই তিনপ্রকার স্বর। মাত্রা অর্থে হ্রস্বাদি, তাহাও শিক্ষায় এইরূপ উক্ত হইয়াছে—**"হ্রস্বোদীর্ঘঃ প্লুতইতি কালতো নিয়মা অচি।"** ইহার অর্থ এই যে, হ্রস্ব, দীর্ঘ এবং প্লুত, এই তিনটি মাত্রা, এইরূপ মাত্রা নির্ণয় করিতে হইলে কালনিয়ম অর্থাৎ স্বল্পকালে ( ১ গণিতে যে সময় ) হ্রস্ব মাত্রা, দীর্ঘ কালে ( ২ গণিতে যে সময় ) দীর্ঘ মাত্রা, তদপেক্ষা অধিক কালে—(১,২,৩, এক দুই তিন গণিতে যে সময় ) প্লুত মাত্রা হয়। দূর হইতে আহ্বান, গান, রোদন প্রভৃতিতেও সুদীর্ঘকাল স্থায়ী হইলে প্লুত মাত্রা হইয়া থাকে। বল অর্থে অকারাদি বর্ণসমূহের উচ্চারণস্থান এবং উচ্চারণ-প্রযত্নকেই বুঝায়। শিক্ষাগ্রন্থে "অষ্টৌ স্থানানি বর্ণাণাং মুখঃ কণ্ঠঃ শিরস্তথা। জিহ্বামূলঞ্চ দন্তাশ্চ নাসিকৌষ্ঠঞ্চ তালুচ॥" বর্ণোচ্চারণের আট প্রকার ( মুখ, কণ্ঠ, শির (মূর্দ্ধা), জিহ্বামূল, দন্ত, নাসিকা, ওষ্ঠ, তালু ) স্থান উক্ত হইয়াছে। স্বরবর্ণের উচ্চারণপ্রযত্ন অস্পৃষ্ট "য র ল ব" ইত্যাদির ঈষৎস্পৃষ্ট প্রযত্ন প্রভৃতি শিক্ষাগ্রন্থে মীমাংসিত হইয়াছে। সাম অর্থে শিক্ষার সাম্য(সমতা) উক্ত হইয়াছে। অতিদ্রুত, অতিবিলম্বিতাদি গীতিদোষরহিত, মাধুর্য্যাদি গুণযুক্ত উচ্চারণকেই সাম্য বলা হয়। শীঘ্র, অতিশীঘ্রাদি যে গানের দোষ, তাহাও "গীতী শীঘ্রী শিরঃকম্পী" ইত্যাদি এবং উপাংশুদষ্টং ত্বরিতং" ইত্যাদি প্রমাণ দ্বারা প্রতিপন্ন করা হইয়াছে। অর্থাৎ গান করিতে করিতে পাঠ করা, শীঘ্র পাঠ করা, মাথা কাঁপাইতে কাঁপাইতে পাঠ করা, অস্পষ্ট পাঠ করা, দন্ত-দ্বারা ওষ্ঠদংশনপূর্ব্বক পাঠকরা, এই সমুদয়কে পাঠদোষ বলা হইয়াছে। আর "মাধুর্য্যমক্ষর-ব্যক্তি" ইত্যাদি প্রমাণদ্বারা, উচ্চারণের মাধুর্য্য, স্পষ্টাক্ষরইত্যাদিগুণওতথায় উক্ত হইয়াছে। সন্তান শব্দের অর্থ সংহিতা বা সন্ধি। যেমন "বায়বায়াহি" ইত্যাদি ঋক্ মন্ত্রে, "বায়ো+আয়াহি" এই স্থলে "আ"কার পরে আছে বলিয়া "ও" কার স্থানে "অব" হইয়া সন্ধি করিয়া "বায়বায়াহি" হইয়াছে। "ইন্দ্রাগ্নী আগতং" ইত্যাদি ঋক্‌মন্ত্রেও ইন্দ্রাগ্নী+আগতং এই স্থলে আকার পরে থাকিলেও "ইন্দ্রাগ্নী" পদের অন্তস্থিত দীর্ঘ "ী" ঈকার দ্বিবচন বলিয়াই তাহার স্থানে "য" হইল না, সুতরাং

প্রকৃতি ভাবই রহিল, অর্থাৎ যেরূপ সেইরূপই রহিল, ইহাদিগকেই সন্তান বা সংহিতা বলা হইয়া থাকে। এই সমস্ত বিষয় ব্যাকরণে বিস্তারিত বলা হইয়াছে বলিয়া শিক্ষাগ্রন্থে উপেক্ষিত হইয়াছে। উল্লিখিত রূপ শিক্ষাকালীন বর্ণস্বরাদির বিকলতা উপস্থিত হইলে দোষ হয়, তাহা শিক্ষা গ্রন্থেই বলা হইয়াছে—

**মন্ত্রোহীনঃ স্বরতোবর্ণতো বা মিথ্যাপ্রযুক্তোন তমর্থমাহ**
**স বাগ্বজ্রোযজমানং হিনস্তি যথেন্দ্রশত্রুঃ স্বরতোঽপরাধাৎ ॥**

অর্থাৎ মন্ত্র মাত্রই স্বর এবং বর্ণহীন হইয়া উচ্চারিত হইলে বিকৃত হয়, ঐরূপ অযথা প্রয়োগে মন্ত্র কোনরূপ অর্থবোধ জন্মাইতে পারে না। যেমন "ইন্দ্রশত্রুর্বর্দ্ধস্ব" এই মন্ত্রের "ইন্দ্রশত্রুঃ" এই পদে স্বর ভ্রম হইলে প্রকৃতার্থ জানা অসম্ভব হয়; পরন্তু অন্যার্থ বা বিরুদ্ধার্থ প্রকাশ পায়, তদ্রূপ বিকৃত মন্ত্রবাক্যও বজ্রের ন্যায় হইয়া যজমানের হিংসা করিয়া থাকে। ইহার তাৎপর্য্য এই যে, মন্ত্র বিকৃত ভাবে উচ্চারিত হইলে অর্থবোধ হয় না বলিয়াই যজমানের অনিষ্ঠ সাধন হয়, সুতরাং মন্ত্রের স্বরমাত্রাদি অবগত হইয়াই প্রয়োগ করা কর্ত্তব্য। স্বরমাত্রাদি জ্ঞান না থাকিলে মন্ত্রমাত্রেরই প্রয়োগে হিতে বিপরীত হইয়া থাকে। "ইন্দ্রশত্রুর্বর্দ্ধস্ব" এই মন্ত্রে "ইন্দ্রশত্রুঃ" এই পদে যদি "ইন্দ্রস্য শত্রুঃ" অর্থাৎ ইন্দ্রের শত্রু বা বিনাশক বৃদ্ধি হউক, এইরূপ অর্থ বিবক্ষিত হয়, তাহা হইলে তৎপুরুষ সমাস করাই উচিত হয়। তৎপুরুষসমাসে "সমাসস্য" এই পাণিনীয় সূত্রানুসারে অন্তস্বর উদাত্ত হয়; কিন্তু এস্থলে "আদ্যস্বর" উদাত্ত প্রযুক্ত হইয়াছে। তাহা হইলে পূর্ব্বপদ প্রকৃতিস্বর হেতু বহুব্রীহিসমাস করাই এখানে যুক্তিযুক্ত হইতেছে। "ইন্দ্রঃ শত্রুর্যস্য" অর্থাৎ ইন্দ্র শত্রু (ঘাতক) যাহার, সেই ইন্দ্রশত্রু, এই প্রকার অর্থ সম্পন্ন হইল। অতএব স্বরবর্ণাদির জ্ঞান না থাকিলে মন্ত্র প্রয়োগে বিপরীতার্থই হইয়া থাকে। সেই হেতু মন্ত্রের স্বর ও বর্ণাদি বিষয়ক অপরাধ বা ত্রুটিপরিহারের জন্যই শিক্ষারূপ বেদাঙ্গের অপেক্ষা রহিয়াছে। এই নিমিত্ত বেদার্থ বোধের জন্য সর্ব্বাগ্রে শিক্ষারূপ বেদাঙ্গ অধ্যয়ন করা কর্ত্তব্য।

দ্বিতীয় বেদাঙ্গ—কল্প। আশ্বলায়ন, আপস্তম্ব, বৌধায়নাদি সূত্রের নাম কল্প। "কল্প্যতে সমর্থ্যতে যাগ-প্রয়োগোঽত্র" অর্থাৎ যাগপ্রয়োগ সমর্থিত হয় এই শাস্ত্রে, এই প্রকার ব্যুৎপত্তি অনুসারে কল্পনামক সূত্রগ্রন্থ বেদাঙ্গ হইয়াছে। এখন প্রশ্ন হইতে পারে যে, আশ্বলায়ন ঋষি কি মন্ত্রকাণ্ডানুসারে কল্পসূত্র রচনা করিয়াছেন? অথবা ব্রাহ্মণভাগানুসারে কল্পসূত্র রচনা করিয়াছেন? মন্ত্রকাণ্ডানুসারে কল্পসূত্র রচনা করিয়াছেন, ইহা বলা যায় না; যেহেতু আশ্বলায়ন ঋষি, "দর্শপূর্ণমাসৌ তু পূর্ব্বম্ ব্যাখ্যাস্যামঃ" অর্থাৎ প্রথমেই দর্শপূর্ণমাস যজ্ঞ ব্যাখ্যা করিব বলিয়া সূত্র গ্রন্থ আরম্ভ করিয়াছেন। তিনি যখন ঋগ্বেদীয় কল্পসূত্র বা শ্রৌতসূত্রকার, তখন ঋগ্বেদীয় মন্ত্রকাণ্ডানুসারেই তাঁহার সূত্রগ্রন্থ প্রণয়ন করা উচিত ছিল। ঋগ্বেদের প্রথম যে "অগ্নিমীড়ে" ইত্যাদি মন্ত্র, সেই মন্ত্র দর্শ ও পূর্ণমাস যজ্ঞের কোন স্থলেই বিনিয়োগ হয় না।

পরন্তু যে যজ্ঞে অগ্নিমীড়ে ইত্যাদি মন্ত্র বিনিযুক্ত হয়, সর্ব্বাগ্রে সেই যজ্ঞেরই ব্যাখ্যা করা উচিত ছিল। তাহা যখন করেন নাই, তখন বুঝিতে হইবে যে, মন্ত্রকাণ্ডানুসারে আশ্বলায়ন ঋষি স্বকীয় কল্পসূত্র রচনা করেন নাই। ব্রাহ্মণভাগানুসারে কল্পসূত্র রচনা করিয়াছেন একথাও বলা যায় না। কেন না দীক্ষণীয়া ইষ্টিতে অগ্নি ও বিষ্ণু দেবতাকে উদ্দেশ করিয়া একাদশখানি মৃত্তিকাপাত্রে সংস্কার প্রাপ্ত পুরোডাশ নির্ব্বপণ করিবে, অর্থাৎ সুসংস্কৃত পুরোডাশ দ্বারা অগ্নি ও বিষ্ণুদেবতার উদ্দেশে যজ্ঞ করিবে। এইরূপে ঐতরেয় ব্রাহ্মণে সর্ব্বপ্রথমেই দীক্ষণীয়াই উক্ত হইয়াছে। যদি ব্রাহ্মণানুসারে আশ্বলায়ন কল্পসূত্র রচনা করিতেন, তাহা হইলে প্রথমেই দীক্ষণীয়া ইষ্টির ব্যাখ্যা করা উচিত ছিল। ইহার উত্তরে বলা হইতেছে যে, ব্রহ্মযজ্ঞাদি জপের ক্রমানুসারেই মন্ত্রকাণ্ড প্রবৃত্ত হইয়াছে, যাগানুষ্ঠানক্রমানুসারে প্রবৃত্ত হয় নাই। ইহার তাৎপর্য্য এই যে, যে যজ্ঞ অগ্রে করা কর্ত্তব্য, তাহার মন্ত্রই অগ্রে উক্ত হইয়াছে। এরূপ নহে। যাহা সর্ব্বাগ্রে শিষ্যকে অধ্যয়ন করাইতে হয়, এবং ব্রহ্মযজ্ঞজপ করিতে হইলে যাজ্ঞিকগণ যে প্রণালী অনুসারে মন্ত্রপাঠ করেন, তদনুসারেই মন্ত্রের অগ্রপশ্চাৎ পাঠ করা কর্ত্তব্য। ব্রহ্মযজ্ঞেরও বিধান এইরূপ উক্ত হইয়াছে, ঋক্, যজুঃ ও সামবেদের একটি মন্ত্র পাঠ করিলেও ব্রহ্মযজ্ঞ হইয়া থাকে। এই ব্রহ্মযজ্ঞজপ বা বেদাধ্যয়ন সর্ব্বাগ্রে ঋগ্বেদ সংহিতার "অগ্নিমীড়ে" ইত্যাদি মন্ত্রের পাঠক্রমানুসারেই অনুষ্ঠান করা উচিত। "বাচস্তোম" যাগে সকল ঋক্, সকল যজুঃ, সকল সাম উচ্চারণ করিবে, এই প্রকার বিধান আছে। এস্থলে সম্প্রদায়সিদ্ধ অর্থাৎ গুরুপরম্পরা প্রচলিত নিয়মানুসারে মন্ত্রপাঠ করাই উচিত। তদ্রূপ "আশ্বিনগ্রহ" ( সোমরস স্থাপন পাত্র ) গ্রহণ সম্পন্ন হইলেও যদি সূর্য্যোদয় না হয়, তাহা হইলে সকল "দাশতয়ী" মন্ত্রপাঠ করিবে, এইরূপ বিধান আছে। আবার তৈত্তিরীয় আরণ্যকে দ্বিতীয় প্রপাঠকে প্রতিগ্রহকারী যাজকগণের উপবাসী থাকিয়া তিনবার বেদাধ্যয়ন করিবার বিধানও দেখা যাইতেছে। তিনবার স্বাধ্যায় বা বেদ অধ্যয়ন করিবে, অর্থাৎ প্রায়শ্চিত্তরূপ বেদপারায়ণ অনুষ্ঠান করিবে। এই সকল বেদাধ্যয়নবিধিও গুরুপরম্পরাপ্রবর্ত্তিত নিয়মানুসারেই আচরণীয় বুঝিতে হইবে। এই সমস্ত মন্ত্রকাণ্ডের বিনিয়োগেই বেদাধ্যাপক গুরুসম্প্রদায়পরম্পরাগত ক্রম আদরণীয় হইয়া থাকে। এতদ্‌ভিন্ন বেদমন্ত্রসমূহের বিশেষ বিনিয়োগ করিতে হইলে, মন্ত্রবিশেষের শ্রুতি, লিঙ্গ, ব্যাকরণাদিপ্রমাণ অনুসারেই আশ্বলায়ন ঋষি প্রদর্শন করিয়াছেন। অতএব মন্ত্রকাণ্ডের ক্রমাভাবেও কোন বিরোধ হয় না।

"ইষে ত্বোর্জ্জে ত্বা" ইত্যাদি মন্ত্র সমুদয় যজ্ঞানুষ্ঠানের ক্রমানুসারেই উক্ত এবং পঠিত হইয়াছে, আপস্তম্ব প্রভৃতি ঋষিও সেই ক্রমানুসারেই সূত্রনির্ম্মাণে প্রবৃত্ত হইয়াছেন। সেই নিয়মে আম্নাত ( পঠিত ) হইয়াছে বলিয়া জপাদিতেও সেই ক্রম গ্রহণ করা কর্ত্তব্য। যদিও ব্রাহ্মণে সর্ব্বপ্রথমে দীক্ষণীয়া ইষ্টি বলা হইয়াছে, তথাপি দীক্ষণীয়া ইষ্টি দর্শপূর্ণমাস-

যজ্ঞের বিকৃতি বলিয়াই দর্শপূর্ণমাস যজ্ঞের অপেক্ষা করে। সুতরাং আশ্বলায়ন ঋষির সর্ব্বাগ্রে দর্শ ও পূর্ণমাস যজ্ঞের ব্যাখ্যা করা উচিত হইয়াছে। তাহা হইলে বুঝা গেল যে, কল্পসূত্র মন্ত্রবিনিয়োগ দ্বারা যজ্ঞানুষ্ঠানের উপদেশ দিয়া উপকার করিয়া থাকে। ইহার উপর যদি আপত্তি করা যায় যে, "প্রবোবাজা" ইত্যাদি সামিধেনী ঋক্‌সমূহের বিনিয়োগ আশ্বলায়ন বলিতে পারিতেন, যেহেতু সামিধেনী ঋক্‌সকল আম্নাত হইয়াছে, পরন্তু "নমঃ প্রবক্ত্রে" ইত্যাদি যে সকল ঋক্ আম্নাত হয় নাই, তাহার বিনিয়োগ বলিলেন কিরূপে ? ইহার উত্তরে বলিতেছেন যে, ইহা দোষ নয়; যেহেতু শাখান্তরে যে সকল মন্ত্র আম্নাত (পঠিত) হইয়াছে এবং ব্রাহ্মণান্তরে যাহাদের বিনিয়োগ সিদ্ধ আছে, গুণোপসংহারন্যায়ে তাহাও এস্থলে বলিতে হইবে। যে শাখায় যে গুণ (আদিকর্ম্ম) উপদিষ্ট হয়, কর্ম্মনির্ব্বাহের জন্য সে সমুদয় একত্র সমাগত হইতে পারে। একশাখায় বিহিত কর্ম্ম, অন্য শাখায় বিহিত গুণ অপেক্ষা করে বলিয়াই শাখান্তরগত মন্ত্র অন্যত্র বিনিযুক্ত হইতে পারে। মীমাংসান্যায় যাঁহারা অবগত আছেন, তাঁহারা বলিয়া থাকেন যে, সকল শাখাতেই এক কর্ম্ম প্রতিপাদিত হইয়াছে। এই জন্যই যেমন শিক্ষা বেদাঙ্গের প্রয়োজন, তদ্রূপ কল্পসূত্ররূপ বেদাঙ্গও বেদার্থ বিচারে আবশ্যক। কল্পসূত্রে মন্ত্রসমূহের বিনিয়োগ দ্বারা যজ্ঞানুষ্ঠান উপদিষ্ট হইয়াছে; সুতরাং কল্পশাস্ত্র অবগত না হইলে যজ্ঞাদি বিষয়ে যে সকল সংশয় জন্মে, তাহা নিরাস করা যায় না।

তৃতীয় বেদাঙ্গ ব্যাকরণও প্রকৃতি-(ধাতু ও শব্দ) প্রত্যয়-(সুপ্ ও তিঙ্) আদির উপদেশ দ্বারা প্রত্যেক পদের স্বরূপ ও অর্থ নিশ্চয় করিয়া থাকে, এইজন্য ব্যাকরণশাস্ত্রেরও বেদার্থ বিচারে উপযোগিতা রহিয়াছে। ঐন্দ্রবায়বগ্রহ ব্রাহ্মণে উক্ত হইয়াছে—"বাগ্ বৈ পরাচী ইত্যাদি"। ইহার অর্থ এই যে, "অগ্নিমীড়ে পুরোহিতং" ইত্যাদি বেদবাক্য পূর্ব্বকালে সমুদ্রের শব্দের ন্যায় একরূপই ছিল এবং অব্যাকৃত অর্থাৎ প্রকৃতি-পদবাক্যাদির বিভাগকারি গ্রন্থরহিত ছিল। তখন দেবগণ ইন্দ্রের নিকট গমনপূর্ব্বক কহিলেন—এই সমস্ত বেদবাক্য আমাদিগের নিকট ব্যাখ্যা কর! তৎশ্রবণে ইন্দ্র দেবতাদিগের নিকট বর প্রার্থনা করিলেন—হে দেবগণ! আপনারা আমাকে এই বর প্রদান করুন যে, "ইন্দ্র ও বায়ু উভয়ের জন্য এক পাত্রে সোমরস গ্রহণ করা হইবে।" দেবতারা "তথাস্তু" বলিয়া সেই বর ইন্দ্রকে প্রদান করিলেন। ইন্দ্র আপনার ও বায়ুর এক পাত্রে সোমরস গ্রহণ করা হইবে, এই বরে তুষ্ট হইয়া সেই অখণ্ড-বেদবাক্যের মধ্যে বিচ্ছিন্ন করিয়া প্রকৃতিপ্রত্যয়াদি বিভাগ স্থাপনপূর্ব্বক তাহার ব্যাখ্যা করিলেন। তদবধিই বেদবাক্যসমূহের ব্যাখ্যা প্রকাশ হইতে আরম্ভ করিল। সেই হেতু বর্ত্তমান সময়েও পাণিনি প্রভৃতি মহর্ষিগণ কর্ত্তৃক বেদবাক্য তদ্রূপ প্রকৃতিপ্রত্যয়াদিবিভাগানুসারে ব্যাকৃত (ব্যাখ্যাত) হইয়া আসিতেছে এবং সকলের দ্বারা পঠিত হইতেছে। এই কারণেই ইন্দ্র ও বায়ুর উদ্দেশ্যে এক পাত্রে সোমরস গ্রহণ করিতে হয় এবং এই ব্রাহ্মণবাক্যের নাম "ঐন্দ্রবায়ব গ্রহ" হইয়াছে। ইহাই তৃতীয় বেদাঙ্গস্বরূপ ব্যাকরণশাস্ত্র প্রকাশের কারণ।

সেই ব্যাকরণশাস্ত্রের প্রয়োজন বিশেষ বররুচি প্রদর্শন করিয়াছেন। যথা রক্ষা, উহ, আগম, লঘু অসন্দেহ, এই কয়েকটি ব্যাকরণ শাস্ত্রের প্রয়োজন। এই রক্ষা প্রভৃতি প্রয়োজন পঞ্চক এবং আরও কতকগুলি প্রয়োজন মহাভাষ্যকার মহর্ষি পতঞ্জলি পাণিনি ব্যাকরণের স্বপ্রণীত মহাভাষ্যে স্পষ্টরূপে প্রতিপাদন করিয়াছেন। বেদসমূহ রক্ষা করিবার জন্য ব্যাকরণ অধ্যয়ন করা উচিত। এইজন্যই ব্যাকরণের রক্ষানামক প্রয়োজন স্বীকার করিতে হয়। বর্ণলোপ, বর্ণাগম, বর্ণবিকারাদি ব্যাকরণপ্রক্রিয়া-জ্ঞানসম্পন্ন পুরুষই বেদসকল সম্যক্‌প্রকারে পালন করিতে পারেন এবং বেদবাক্য সমূহের অর্থও অবগত হইতে পারেন। ব্যাকরণশাস্ত্রের দ্বিতীয় প্রয়োজন উহ, প্রকৃতি যাগে পঠিতমন্ত্রের বিকৃতিযাগে পদসমষ্টিগত সমবেতার্থ সংগ্রহের জন্য তদুপযুক্ত যথোচিত পদান্তরের অধ্যাহার দ্বারা যে পাঠ, তাহাকে উহ বলা হয। ব্যাকরণশাস্ত্র অধ্যয়ন না করিলে মন্ত্রের উহ করা যাইতে পারে না। এইজন্য উহও ব্যাকরণশাস্ত্রে সমর্থিত হইয়াছে। বেদমন্ত্রসমূহ সকল লিঙ্গ এবং সকল বিভক্তি দ্বারা উক্ত হয় নাই, সেইজন্য যজ্ঞাঙ্গরূপে মন্ত্রসমুদয়ের যথাযথ নিয়মে যজ্ঞকার্য্যে বিনিয়োগ করিতে হয়,—যথাযথ নিয়মে অর্থাৎ যজ্ঞকার্য্যের স্থলবিশেষে সময়ে সময়ে মন্ত্রবাক্যের বিপরিণাম করিতে হয়, একবচনের স্থানে দ্বিবচন এবং পুংলিঙ্গের স্থানে স্ত্রীলিঙ্গাদি ব্যত্যয় করিতে হয়। যে ব্যক্তি ব্যাকরণাস্ত্র জানে না, সে তাহা করিতে পারে না; অতএব বেদার্থ বুঝিবার জন্য ব্যাকরণ অধ্যয়ন করা কর্ত্তব্য। ব্যাকরণের তৃতীয় প্রয়োজন আগম, অর্থাৎ শাস্ত্র আছে যে, "ব্রাহ্মণেন নিষ্কারণোধর্ম্মঃ ষড়ঙ্গো বেঁদোঽধ্যেয়োজ্ঞেয়শ্চ।" ইহার অর্থ এই যে, ব্রাহ্মণ কোনরূপ কামনা না করিয়াই ধর্ম্ম অবগত হইবেন এবং ষড়ঙ্গ বেদ অধ্যয়ন করিবেন ও বেদার্থ জানিবেন।

শিক্ষাদি ষড়্‌বিধ বেদাঙ্গের মধ্যে ব্যাকরণই সর্ব্বপ্রধান, যে হেতু অন্যান্য সকল প্রকার বেদাঙ্গ বুঝিবার জন্যই ব্যাকরণশাস্ত্রের আবশ্যক হয়। সুতরাং সেই বেদাঙ্গপ্রধান ব্যাকরণশাস্ত্রে যত্ন করিলে তাহা সফল হইয়া থাকে এবং বেদ ও অন্যান্য শাস্ত্রের অর্থ সহজে বুঝা যাইতে পারে। ব্যাকরণশাস্ত্রের চতুর্থ প্রয়োজন লঘু। এই লঘু অর্থাৎ অল্প সময়ের মধ্যে শীঘ্র শীঘ্র (পাঠ বাধ না করিয়া) শিক্ষা করিবার জন্য ব্যাকরণ অধ্যয়ন করা উচিত। যদিও বৃহস্পতি, ইন্দ্রকে দিব্যপরিমিত সহস্র বৎসরকাল যাবৎ প্রত্যেকপদের এক একটি শব্দার্থ বলিয়াছিলেন, তথাপি তিনি শব্দার্থের শেষসীমায় উপনীত হইতে পারেন নাই। স্বয়ং বৃহস্পতি (বাক্যপতি) বক্তা এবং ইন্দ্র শিষ্য, আর দিব্যপরিমিত সহস্রবর্ষ সময়, তথাপি শব্দার্থের তত্ত্বাবগতির শেষ হয় নাই। আজকালকার লোক যদি অধিককাল বাঁচে, তবে শতবর্ষ, এইরূপ অবস্থায় প্রত্যেক পদ পাঠ দ্বারা এক একটি করিয়া সমগ্র শব্দরাশির যথাস্বরূপার্থ অবগত হওয়া অসম্ভব এবং যাবতীয় শব্দ বা পদের প্রয়োগ অর্থাৎ ব্যবহার পরিদর্শনও সম্ভব হইতে পারে না। পরন্তু ব্যাকরণশাস্ত্র অধ্যয়ন দ্বারা সংক্ষেপে ব্যবহারোপযোগী প্রায় শব্দার্থই জানা যাইতে পারে। পঞ্চম প্রয়োজন অসন্দেহ, অর্থাৎ সন্দেহ নিবারণের জন্যও ব্যাকরণশাস্ত্র অধ্যয়ন করা কর্ত্তব্য

## উপোদ্ঘাত ভাষ্যানুবাদ

যাজ্ঞিকআচার্য্যগণ পাঠ করিয়া থাকেন—"**স্থূলপৃষতীমাগ্নিবারুণীমনড্বাহীমালভেত।**" ইহার অর্থ এই যে, স্থূলপৃষতি আগ্নিবারুণী অনড্বাহী আলম্ভন করিবে। সে স্থলে—স্থূল পৃষৎ (বড় বড় বিন্দু সমূহ) যাহার, এই অর্থে বহুব্রীহি সমাস হইবে? কিংবা স্থূলা এমন পৃষতী, এই অর্থে কর্ম্মধারয় সমাস করিতে হইবে? ইহা ব্যাকরণশাস্ত্র না জানিলে বলা যায় না। কেবলমাত্র শিক্ষাশাস্ত্রে জ্ঞান থাকিলে এই প্রকার সন্দেহ নিরাস করা যায় না। যদি সমাসান্ত উদাত্ত স্বর হয়, তাহা হইলে কর্ম্মধারয় (স্থূলা এমন পৃষতী) সমাস এবং যদি পূর্ব্বপদে প্রকৃতিস্বর হয় তাহা হইলে বহুব্রীহি (স্থূল পৃষৎ যাহার) সমাস হয়।

আবার শব্দানুশাসনেও এই সকল বাক্যে প্রয়োজন পরিদৃষ্ট হয়। যথা–"তেঽসুরাঃ" ইত্যাদি। অর্থাৎ সেই দেবগণ "হেলয়ঃ" "হেলয়ঃ", এইরূপ শব্দ উচ্চারণ করিতে করিতে পরাভূত হইয়াছিলেন। হেলি শব্দ অপভাষা বা ইতরভাষা হইতে গৃহীত। সুতরাং অর্থহীন অপকৃষ্ট শব্দের উচ্চারণ হেতু দেবগণও যখন অসুরের নিকট পরাজিত হইয়াছিলেন, তখন ব্রাহ্মণের কখনও অপশব্দ উচ্চারণ করা কর্ত্তব্য নয়। সেই হেতু ব্রাহ্মণ ম্লেচ্ছ শব্দ উচ্চারণ করিবেন না বা অপশব্দ প্রয়োগ করিবেন না। যাহা অপশব্দ, তাহা ম্লেচ্ছ, ম্লেচ্ছশব্দ বলিলে ম্লেচ্ছ হইতে হয়, এই জন্যই "ম্লেচ্ছ হইব না," বলিয়াই ব্যাকরণ অধ্যয়ন করা কর্ত্তব্য।

দ্বিতীয় বাক্য—"দুষ্টঃ শব্দঃ স্বরতোবর্ণতোবা মিথ্যাপ্রযুক্তো ন তমর্থমাহ
সবাগ্‌বজ্রো যজমানং হিনস্তি যথেন্দ্রশত্রুঃ স্বরতোঽপরাধাৎ"।

অর্থাৎ স্বরদোষ বা বর্ণদোষযুক্ত মিথ্যাপ্রযুক্ত (অযথা উচ্চারিত) শব্দ, তাহার নিজের অর্থ প্রকাশ করিতে পারে না, অনেকস্থলে বিপরীতার্থ ই প্রকাশ করিয়া থাকে। সেই মিথ্যাপ্রযুক্ত শব্দময় বাক্যসকল বজ্রতুল্য হইয়া যজমানকে হিংসা করে। যজ্ঞাদি বৈদিকধর্ম্মানুষ্ঠানে যে সকল মন্ত্র পাঠ করা হয়, সেই মন্ত্রপাঠ যদি স্বরবর্ণাদি দোষে দুষ্ট হয়, তাহা হইলে মন্ত্রসকল যথাবিধি উচ্চারিত হয় না বলিয়াই স্ব স্ব অর্থ প্রকাশ না করিয়া বিভিন্ন প্রকার বিরুদ্ধ অর্থ বুঝাইয়া থাকে, তাহাতে যজ্ঞাদি অনুষ্ঠানে দোষ জন্মে বলিয়া যজমানের ক্ষতি হয়। যেমন "ইন্দ্রশত্রুর্বর্দ্ধস্ব" এই সমাসযুক্ত মন্ত্রাংশ স্বরদোষপ্রযুক্তভাবে উচ্চারিত হইয়াছিল বলিয়া স্বকীয় অর্থ প্রকাশ করিতে পারিল না, প্রত্যুত স্বরাপরাধ নিবন্ধন ইন্দ্রশত্রু বৃত্রাসুরই বধ হইয়াছিল, তদ্রূপ। সুতরাং দুষ্টশব্দ প্রয়োগ করিবে না, এই জন্যই ব্যাকরণ অধ্যয়ন করা উচিত। শব্দানুশাসনের প্রয়োজনসম্বলিত তৃতীয় প্রমাণ বাক্য—

যদ্‌গৃহীতমবিজ্ঞাতং নিগদেনৈব শব্দ্যতে।
অনগ্নাবিব শুষ্কৈধোন তজ্জ্বলতি কর্হিচিৎ॥

ইহার অর্থ এই যে, যাহা অধ্যয়ন করা হইয়াছে, অথচ অর্থ বুঝা হয় নাই, তাহা কখনও ফলপ্রদ হয় না। যেমন অগ্নিশূন্যস্থানে শুষ্ক কাষ্ঠ দিলেও জ্বলে না, তদ্রূপ। অর্থজ্ঞান

না হইলে অধ্যয়নে কোনই ফল হয় না, অর্থজ্ঞান আবার ব্যাকরণসাপেক্ষ, 'অর্থ না বুঝিয়া অধ্যয়ন করিব না',—এইজন্যই ব্যাকরণ অধ্যয়ন করিবে। চতুর্থ প্রমাণবাক্য—

যস্তু প্রযুঙ্‌ক্তে কুশলোবিশেষে শব্দান্ যথাবদ্ব্যবহারকালে।
সোঽনন্তমাপ্নোতি জয়ংপরত্র বাগ্‌যোগবিদ্দুষ্যতি চাপশব্দৈঃ॥

কুশল অর্থাৎ যে অভিজ্ঞব্যক্তি যথাযথ ব্যবহারকালে যথাবিধি শব্দসমূহ প্রয়োগ করিতে পারেন, তিনি পরকালে অনন্ত জয়লাভ করেন। যিনি "বাগ্‌যোগবিৎ" তিনি অপকৃষ্ট শব্দ সকল দ্বারা দূষিত হইয়া থাকেন। অপশব্দ দ্বারা কে দূষিত হয়? বাগ্‌যোগবিৎ ব্যক্তিই অপশব্দ প্রয়োগে দূষিত হয়। "বাগ্‌যোগবিৎ" অর্থে যিনি বাক্য ও তাহার প্রয়োগ জানেন; সুতরাং বাগ্‌যোগবিৎ সকল শব্দই জানেন, সাধুশব্দও জানেন এবং অসাধু বা অপশব্দও জানেন। যেমন সাধুশব্দজ্ঞানে ধর্ম্ম হয়, সেইরূপ অপশব্দজ্ঞানে অধর্ম্ম হয়, অথবা অপশব্দজ্ঞানে বাগ্‌যোগবিদের অধিক অধর্ম্মই হয়, যেহেতু সাধুশব্দ অল্প এবং অসাধুশব্দ অধিক। বাস্তবিকও এক একটি শব্দের বহু প্রকার অপভ্রংশ শব্দ আছে। যেমন "গৌঃ" অর্থাৎ "গো" শব্দের "গাবী", "গোণী", "গোপোতলিকা" ইত্যাদি অনেক প্রকার অপভ্রংশশব্দ পরিলক্ষিত হয়, অতএব বাগ্‌যোগবিৎ বহুশব্দ জানেন বলিয়া অপশব্দ প্রয়োগ করিয়া দূষিত হইবেন না। যে অবাগ্‌যোগবিৎ অজ্ঞানই তাহার শরণ। অর্থাৎ যে ব্যক্তি বাগ্‌যোগ জানে না, সে অপশব্দ করিলে বুঝিতে হইবে অজ্ঞানবশতই করিয়াছে, অজ্ঞান অবাগ্‌যোগবিদের শরণ, ইহা বিষম উপন্যাস। যেহেতু অত্যন্ত অজ্ঞান কাহারও শরণ হইতে পারে না। না জানিয়া যে ব্যক্তি ব্রহ্মহত্যা বা সুরাপান করে, সেও পতিত হইবে মনে করি। তাহা হইলে কে দোষী? যে অবাগ্‌যোগবিৎ, সেই দোষী, যেহেতু তাহার বাক্য-ব্যবহার জানা নাই, প্রতিবাক্যেই অপশব্দ প্রয়োগ করে, আর দোষী হইতে থাকে। ইহা দ্বারা বুঝা গেল যে, বাগ্‌যোগবিৎ এবং অবাগ্‌যোগবিৎ, উভয়েই অপশব্দ প্রয়োগ করিলে দোষভাগী হয়, অপশব্দ প্রয়োগে দোষের হস্ত হইতে কাহারই নিস্তার নাই, এইজন্য সকলেরই ব্যাকরণশাস্ত্র অধ্যয়ন করা কর্ত্তব্য। যে বাগ্‌যোগবিৎ, জ্ঞানই তাহার শরণ, তিনি জ্ঞানতঃ অপশব্দ প্রয়োগ করিলে দোষী হইবেন। সুতরাং জ্ঞানতঃ অজ্ঞানতঃ উভয়তঃই অপশব্দ প্রয়োগে দোষ হয়। অতএব অপশব্দ প্রয়োগজনিত দোষ হইতে রক্ষার জন্য ব্যাকরণ অধ্যয়ন করিবে। পঞ্চম প্রমাণবাক্য—

"অবিদ্বাংসঃ প্রত্যভিবাদে নাম্নো যে ন প্লুতিং বিদুঃ।
কামং তেষু তু বিপ্রোষ্য স্ত্রীষ্বিবায়মহং বদেৎ॥"

ইহার অর্থ এই যে, যে সকল অবিদ্বান্ (মূর্খ) ব্যক্তি নামের প্রত্যভিবাদে অর্থাৎ নামকথনে প্লুতি (প্লুত উচ্চারণ) জানে না, তাহাদিগের মধ্যে একজন বেদজ্ঞব্যক্তি থাকিলে

# উপোদ্‌ঘাত ভাষ্যানুবাদ

তিনি ইচ্ছাপূর্ব্বকই বলেন যে, "আমি স্ত্রীগণের মধ্যে আছি," ইহার তাৎপর্য্য এই যে, বেদজ্ঞ ব্যক্তিগণ দীর্ঘপ্লুতাদিজ্ঞানহীনদিগকে স্ত্রীলোকবৎ মনে করেন। এই হেতু ব্যাকরণ অধ্যয়ন করিলে আমরা স্ত্রীবৎ হইব না বলিয়াই ব্যাকরণ অধ্যয়ন করা কর্ত্তব্য। ষষ্ঠ প্রমাণ বাক্য যথা—"যাজ্ঞিকাঃপঠন্তি প্রযাজাঃ সবিভক্তিকাঃ কর্ত্তব্যাঃ।" অর্থাৎ যাজ্ঞিকগণ বলেন—প্রযাজসকল সবিভক্তিক করা কর্ত্তব্য। যে ব্যাকরণ জানে না, তাহার বিভক্তি জ্ঞান হয় না বলিয়া প্রযাজসমূহকে বিভক্তিযুক্ত করিতে পারে না। এই জন্যই ব্যাকরণ অধ্যয়ন করা উচিত। সপ্তম প্রমাণ বাক্য—"যোবা ইমাং পদশঃ স্বরশোবর্ণশোঽক্ষরশোবা বাচং বিদধাতি স আর্ত্বিজীনোভবতি আর্ত্বিজীনাঃ স্যামঃ।" অর্থাৎ যিনি পদ, স্বর, বর্ণ এবং অক্ষরশঃ ঐ বাক্য বিধান করিতে পারেন কিংবা প্রতিবাক্যের পদ, স্বর, বর্ণ ও অক্ষর পৃথক্ পৃথক্ করিয়া অর্থ করিতে পারেন, তিনি "আর্ত্বিজীন" অর্থাৎ ঋত্বিক্‌কার্য্যের অধিকারী হয়েন। সুতরাং "আর্ত্বিজীন" হইব বলিয়াই ব্যাকরণ অধ্যয়ন করা উচিত। অষ্টম প্রমাণ বাক্য—

"চত্বারিশৃঙ্গা ত্রয়োঅস্য পাদা দ্বে শীর্ষে সপ্তহস্তাসো অস্য।
ত্রিধাবদ্ধো বৃষভোরোরবীতি মহোদেবো মর্ত্ত্যাং আবিবেশ ॥"

ইহার মর্ম্মার্থ এইরূপ যে, চারি শৃঙ্গ, তিন পদ, দুই মস্তক, সপ্ত হস্ত, তিন প্রকারে বদ্ধ, অতিশয় শব্দকারী বৃষভ মহোদেব (মহাদেব) মর্ত্ত্যে আবিষ্ট (প্রবিষ্ট) হইয়াছিলেন। নাম ( শব্দ, ) আখ্যাত (ক্রিয়া,) উপসর্গ (প্রপরাদি অব্যয়,) নিপাত (অব্যয়বিশেষ,) এই প্রকার পদ যাঁহার চারি শৃঙ্গ। ভূত, ভবিষ্যৎ, বর্ত্তমান, এই তিন কাল যাঁহার তিন চরণ। সুপ্ ( শব্দ-বিভক্তি—"সু-ঔ-জস্" প্রভৃতি একবিংশতি বিভক্তি ) ও তিঙ্ ( ধাতু বিভক্তি "তিপ্ তস্ অন্তি" প্রভৃতি এক শত অশিতি বিভক্তি ) যাঁহার দুইটি মস্তক। প্রথমাদি সপ্তমী পর্য্যন্ত সাতটি বিভক্তি যাঁহার সপ্ত হস্ত, আর যিনি উরঃ, কণ্ঠ ও শিরোদেশে তিন প্রকারে বদ্ধ। যিনি কাম ( অভিলাষ ) বর্ষণ ( দান ) করেন বলিয়া বৃষভ, তিনি, সেই অধিক শব্দকারী মহাদেব মর্ত্ত্যে আবিষ্ট হইয়াছিলেন। উক্তরূপ মহাদেবের সহিত যাহাতে আমাদিগের অভিন্ন ভাব ( একীভাব ) হয়, সেই জন্য ব্যাকরণ অধ্যয়ন করা কর্ত্তব্য। অথবা অষ্টম প্রমাণবাক্যের এই উদাহরণও হইতে পারে। চারিটিপদ পরিমিত বাক্যই এস্থলে চারিশৃঙ্গ নামে কথিত হইয়াছে, যাঁহারা তাহা জানেন, সেই ব্রাহ্মণগণ মনীষী, মনুষ্যগণ গুহায় নিহিত ত্রিবিধ পদ ব্যবহার করে না, চতুর্থপ্রকার পদ ব্যবহার করে, যাহা মনুষ্য মধ্যে আছে, তাহাই বাক্যের মধ্যে চতুর্থ। নবম প্রমাণবাক্য যথা—

"উতত্বঃ পশ্যন্ন দদর্শ বাচমুতত্বঃ শৃণ্বন্ন শৃণোত্যেনাম্।
উতো ত্বস্মৈ তন্বং বিসস্রে জায়েব পত্যউশতী সুবাসাঃ ॥"

ইহার অর্থ এই যে, একব্যক্তি বাক্য দেখিয়াও দেখে না, আর একব্যক্তি বাক্য শুনিয়াও শুনে না, পত্নী ঋতুকালে যেমন সুবাসা হইয়া পতির নিকট আত্মপ্রকাশ করে, তদ্রূপ যে ব্যক্তি

অভিজ্ঞ, তাঁহার নিকট বাক্য স্বকীয় অর্থ প্রকাশ করিয়া থাকে। এই মন্ত্রের পূর্ব্বার্দ্ধে মূর্খের কথা এবং পরার্দ্ধে বিদ্বান্ ব্যক্তির কথা বলা হইয়াছে। স্ত্রী যেমন স্বামীর নিকটেই আত্মপ্রকাশ করে, অন্যের নিকট গোপন করে, তদ্রূপ বাক্যও মূর্খের নিকট নিজ অর্থ গোপন করে, পণ্ডিতের নিকট প্রকাশ করিয়া থাকে। অতএব বাক্যসকল আমাদিগের নিকট স্ব স্বরূপ প্রকাশ করুক, এই জন্য ব্যাকরণ অধ্যয়ন করা কর্ত্তব্য। দশম প্রমাণবাক্য—

"সক্তুমিব তিতউনা পুনন্তো যত্র ধীরা মনসা বাচমক্রত।
অত্রাসখায়ঃ সখ্যানি জানতে ভদ্রৈষাং লক্ষ্মীর্নিহিতাধিবাচি॥"

অর্থাৎ সূর্প (কুলা) দ্বারা সক্তু (ছাতু) যেমন পরিষ্কৃত হয়, ধীর জ্ঞানী ব্যক্তিগণ বুদ্ধি দ্বারা যে স্থলে বাক্য পবিত্র বিবেচনা করেন, তাঁহারা সেখানে সখা হইয়া সখ্যভাব প্রাপ্ত হন, যেহেতু তাঁহাদিগের বাক্যে ভদ্রা (মঙ্গলরূপিণী) লক্ষ্মী অধিনিহিতা আছেন। মূলে যে "সক্তু" শব্দ আছে, তাহার ব্যুৎপত্তিগত অর্থ এই যে, "সচতে" অর্থাৎ দুর্ধাব (কষ্টে পরিষ্কৃত) হয়, এই হেতু সক্তু নাম হইয়াছে, "কস্" ধাতু বিপরীত হইলে "সক্", তাহা হইতেও সক্তু পদসিদ্ধ হইতে পারে, 'বিকসিত হয়', ইহাই তাহার অর্থ। তিতউনা অর্থে সূর্প দ্বারা, "তিত" শব্দে উপরে গতি, অর্থাৎ যাহাদ্বারা সক্তু সমূহের উর্দ্ধে গতি হয়, তাহার নাম "তিতউ"। ধ্যানবান্ প্রজ্ঞাবান্ ধীরগণ মনোদ্বারা বা প্রজ্ঞান দ্বারা বাক্য সংস্কার করেন, তাঁহারা সংস্কৃত বাক্যের সহিত সখিত্ব লাভ করেন। এই দুর্গম মার্গ কি? একগম্য বাক্যবিষয়, তাহারা কাহারা? বৈয়াকরণিকেরা। এই সখ্য প্রাপ্তি হয় কেন? যেহেতু ইহাদের বাক্যে মঙ্গলরূপা লক্ষ্মী বিরাজমানা।

একাদশ প্রমাণ বাক্য—"আহিতাগ্নিরপশব্দং প্রযুজ্ঞানঃ প্রায়শ্চিত্তীয়াং সারস্বতীমিষ্টিং নির্বপেৎ।" অর্থাৎ আহিতাগ্নি ব্যক্তি অপশব্দ প্রয়োগ করিলে তজ্জনিত পাপক্ষয়ের জন্য প্রায়শ্চিত্তীয় সারস্বতী ইষ্টি অনুষ্ঠান করিবেন, সুতরাং আমরা তাদৃশ প্রায়শ্চিত্তার্হ হইব না বলিয়াই আমাদিগের ব্যাকরণ অধ্যয়ন করা উচিত। দ্বাদশ প্রমাণ বাক্য—"দশম্যাং পুত্রস্য জাতস্য নাম বিদধ্যাৎ ঘোষবদাদ্যন্তরন্তস্থমভিনিষ্ঠানান্তং দ্ব্যক্ষরং চতুরক্ষরং বা কৃতং নাম কুর্য্যাৎ ন তদ্ধিতান্তম্।" দশমী অর্থাৎ নবমরাত্রি অতীত হইলে দশমরাত্রিতে (দ্বাদশরাত্রিতেও বিধান আছে,) জাত পুত্রের নাম রাখিবে। সেই নাম কিরূপ হওয়া উচিত? সেই নামের আদ্য বর্ণ ঘোষবৎ (গ ঘ ঙ জ ঝ ঞ ড ঢ ণ দ ধ ন ব ভ ম য র ল ব হ) হইবে এবং মধ্য বর্ণ অন্তস্থ (য র ল ব) হইবে, অন্ত্যবর্ণে বিসর্গ হইবে, দুই বা চারিটি স্বরবিশিষ্ট হওয়া চাই, সেই নাম কৃৎপ্রত্যয়ান্ত হওয়া আবশ্যক, তদ্ধিতপ্রত্যয়ান্ত হইলে হইবে না। ব্যাকরণে জ্ঞান না থাকিলে সেই কৃৎতদ্ধিত প্রত্যয় নিশ্চয় করা যায় না, এই নিমিত্তই ব্যাকরণ অধ্যয়ন করা কর্ত্তব্য।

অতঃপর শব্দানুশাসনের প্রয়োজনরূপ চতুর্দ্দশ প্রমাণ বাক্য উদ্ধৃত করিয়া তাহার ব্যাখ্যা করা যাইতেছে। যথা—"সুদেবোঅসিবরুণ যস্যৈতে সপ্তসিন্ধবঃ। অনুক্ষরন্তি কাকুদং সূর্ম্যং

সুষিরামিব॥" অর্থাৎ হে বরুণ! (শব্দ!) তুমি উত্তম দেবতা অর্থাৎ উত্তমরূপে প্রকাশ পাও! সপ্তসিন্ধুস্বরূপ তোমার প্রথমাদি সপ্তবিভক্তি ককুৎ অর্থাৎ তালু প্রভৃতি (অষ্টপ্রকার বর্ণোচ্চারণের) স্থান হইতে অনুক্ষরিত হয়। যেমন সুষির (গর্ত্ত) হইতে উর্ম্মি (তরঙ্গ) উত্থিত হয়। কাকুৎ অর্থে জিহ্বা, সেই জিহ্বা যে স্থলে আছে, তাহাকেই কাকুদ বা তালু কহে। সূর্ম্মি অর্থে উর্ম্মি। সুষা,—লৌহবৎ। ব্যাকরণে জ্ঞান না থাকিলে অকারাদি বর্ণের ও শব্দসমূহের অর্থপ্রকাশনার্থ বিভক্তি (সুপ্‌ ও তিঙ্‌) এবং উচ্চারণ স্থানপ্রভৃতির জ্ঞান হয় না; অতএব ব্যাকরণ অধ্যয়ন করা কর্ত্তব্য। এই প্রকারে ব্যাকরণানুসারে শব্দার্থসম্বন্ধ (শব্দের সহিত অর্থের সম্বন্ধ) সিদ্ধ হইল। শব্দার্থ সম্বন্ধ সিদ্ধ, ইত্যাদি বার্ত্তিকে (পূর্ব্ব-মীমাংসাদর্শনের বৃত্তিকার কুমারিলভট্টকৃত সূত্রসমূহের বৃত্তি বিশেষ গ্রন্থে) শব্দানুশাসনের যে সকল প্রয়োজন উক্ত হইয়াছে, তাহাও এস্থলে অনুসন্ধান করা কর্ত্তব্য। অতএব বেদার্থ জানিবার জন্যই শিক্ষাশাস্ত্র ও ব্যাকরণশাস্ত্র অধ্যয়ন করা সর্ব্বথা কর্ত্তব্য।

অনন্তর চতুর্থবেদাঙ্গ নিরুক্ত শাস্ত্রের প্রয়োজন বলা হইতেছে। অর্থজ্ঞান অপেক্ষা না করিয়া পদসমূহ যাহাতে উক্ত হইয়াছে, তাহার নাম নিরুক্ত। এই নিরুক্ত গ্রন্থে "গৌঃ গ্মা জ্মা ক্ষ্মা ক্ষা ক্ষমা" হইতে আরম্ভ করিয়া "বসবঃ বাজিনঃ দেবপত্ন্যোদেবপত্ন্যঃ" এই পর্য্যন্ত পদসমূহের সমাম্নায় উক্ত হইয়াছে। নিরুক্ত গ্রন্থে পদার্থবোধের জন্য অপরের অপেক্ষা নাই। এই গুলি পৃথিবীর নাম, এইগুলি স্বর্গের নাম, এইরূপে তত্তৎস্থলে স্পষ্টরূপে বলা হইয়াছে। এইজন্যই নিরুক্তশাস্ত্রে অর্থবোধের অপেক্ষা নাই। এই নিরুক্তশাস্ত্র তিনকাণ্ডে বিভক্ত, ইহা অনুক্রমণিকাভাষ্যে প্রদর্শিত হইয়াছে। সেই তিন-কাণ্ড যথা—"আদ্যং নৈঘণ্টুকং কাণ্ডং দ্বিতীয়ং নৈগমং তথা। তৃতীয়ং দৈবতং চেতি সমাম্নায়-স্ত্রিধা স্থিতঃ॥" প্রথম নৈঘণ্টুক কাণ্ড—নিঘণ্টু, দ্বিতীয় নৈগম কাণ্ড—নিগম এবং তৃতীয় দৈবত কাণ্ড—দেবতা, এই তিন প্রকার আম্নায় নিরুক্ত শাস্ত্রে আছে। "গৌরাদ্যপারপর্য্যন্তমাদ্যং নৈঘণ্টুকংমতম্। জহাদ্যুল্বমৃবীসান্তং নৈগমং সম্প্রচক্ষতে। অগ্ন্যাদিদেবপত্ন্যন্তং দৈবতংকাণ্ড-মুচ্যতে॥" অর্থাৎ "গৌঃ" এইশব্দ আদি করিয়া "অপার" শব্দপর্য্যন্ত নিরুক্তশাস্ত্রের আদ্য কাণ্ড নৈঘণ্টুক, আর জহাদি উল্বমৃবীসা পর্য্যন্ত দ্বিতীয়কাণ্ড নৈগম এবং অগ্নি আদি দেবপত্নী পর্য্যন্ত তৃতীয় কাণ্ড দৈবত। "অগ্ন্যাদিদেবী উর্জাহুত্যন্তঃক্ষিতিগতোগণঃ। বায্বাদয়োভগান্তাঃ স্যুরন্তরীক্ষস্থদেবতাঃ॥ সূর্য্যাদিদেবপত্ন্যন্তা দ্যুস্থানাদেবতা ইতি। গবাদিদেবপত্ন্যন্তং সমাম্নায়মধীয়তে॥"

এই দৈবতকাণ্ডে যে সকল দেবতার নাম উল্লেখ আছে, সেই সমস্ত দেবতার মধ্যে অগ্নিদেব আদি করিয়া দেবী উর্জ্জাহুতি পর্য্যন্ত পৃথিবীস্থ দেবতাগণ, বায়ু আদি করিয়া ভগ পর্য্যন্ত অন্তরীক্ষস্থ দেবতা এবং সূর্য্য হইতে দেবপত্নী পর্য্যন্ত দ্যুস্থানস্থ বা স্বর্গস্থদেবতা। তাহা হইলে গো আদি করিয়া দেবপত্নী পর্য্যন্ত সমাম্নায়ই ত্রিকাণ্ডাত্মক নিরুক্তশাস্ত্র। সুতরাং এই ত্রিকাণ্ড

নিরুক্তশাস্ত্র অধ্যয়ন করা উচিত। একার্থবাচী পর্য্যায়শব্দ যাহাতে প্রায়ই উপদিষ্ট হয়, তাহাতেই নিঘণ্টু শব্দ প্রসিদ্ধ আছে ; যেহেতু তাদৃশ অমরসিংহ, বৈজয়ন্তী ও হলায়ুধ প্রভৃতিও দশখানি নিঘণ্টু নামে ব্যবহার হইয়া থাকে। সেইরূপ এস্থলেও পর্য্যায় শব্দসমূহের উপদেশ উক্ত হইয়াছে বলিয়া নিরুক্তগ্রন্থের আদ্যকাণ্ড নৈঘণ্টুক। সেই নৈঘণ্টুক কাণ্ড তিন অধ্যায়ে বিভক্ত, তন্মধ্যে প্রথম অধ্যায়ে পৃথিব্যাদি লোক এবং দিক্ কাল প্রভৃতি দ্রব্যবিষয়ক নাম সমুদয় কথিত হইয়াছে, দ্বিতীয় অধ্যায়ে মনুষ্য এবং মনুষ্যের অবয়বাদিবিষয়ক নাম সকল উক্ত হইয়াছে, তৃতীয় অধ্যায়ে সেই উভয়বিধ দ্রব্যসমূহের ক্ষুদ্রত্ব, বহুত্ব এবং হ্রস্বত্বাদি ধর্ম্মবিষয়ক নামসমুদয় উক্ত হইয়াছে। নিরুক্তশাস্ত্রের দ্বিতীয় কাণ্ড নৈগমনামে চিরপ্রসিদ্ধ আছে। নিগম অর্থে বেদ, যেহেতু নিরুক্তকার মহর্ষি যাস্কও সেই সেইস্থানে "নিগম আছে" এইরূপ বলিয়া বেদবাক্য সকলের অবতারণা করিয়াছেন। সেই নিগমে অর্থাৎ বেদে প্রায়শঃ যে সকল শব্দ বর্ত্তমান, চতুর্থাধ্যায়রূপ দ্বিতীয় কাণ্ডে তৎসমুদয় উপদিষ্ট হইয়াছে বলিয়া দ্বিতীয় কাণ্ডের নাম নৈগম। আর পঞ্চম অধ্যায়রূপ তৃতীয় কাণ্ড যে দৈবত নামে প্রসিদ্ধ, তাহা স্পষ্টই বুঝা যায়। তাহা হইলে সম্পূর্ণ নিরুক্তগ্রন্থে তিনকাণ্ড এবং পাঁচ অধ্যায় আছে। প্রথম—নৈঘণ্টুক-কাণ্ডে তিন অধ্যায়, দ্বিতীয়—নৈগমকাণ্ডে এক অধ্যায় এবং তৃতীয় দৈবতকাণ্ডে এক অধ্যায়, এই পঞ্চাধ্যায়রূপ ত্রিকাণ্ডাত্মক নিরুক্ত বেদাঙ্গ গ্রন্থে পদার্থ সকল পরস্পর নিরপেক্ষরূপে উক্ত হইয়াছে, পরস্পর নিরপেক্ষরূপে পদার্থ সকল ইহাতে উক্ত আছে বলিয়াই ইহার নাম নিরুক্ত হইয়াছে। **"সমাম্নায়ঃসমাম্নাতঃ"** এইস্থান হইতে আরম্ভ করিয়া **"তস্যাস্তস্যাস্তাদ্‌ভাব্যমনুভবত্যনুভবতি"** এই পর্য্যন্ত দ্বাদশ অধ্যায় দ্বারা যাস্ক মহর্ষি যে নিরুক্তশাস্ত্রের ব্যাখ্যান গ্রন্থ নির্ম্মাণ করিয়াছেন, তাহাকেও নিরুক্ত বলা হয়, সেই ( যাস্ক ) নিরুক্তগ্রন্থে এক একটি পদের সম্ভাবিত অবয়বার্থ ( সমবেতার্থ ) নিঃশেষরূপে উক্ত অর্থাৎ বলা হইয়াছে, ইহাই নিরুক্ত শব্দের ব্যুৎপত্তি। সুতরাং যে পদের যতপ্রকার অর্থ হওয়া সম্ভব, তৎসমস্ত অর্থই যাহাতে পৃথক্ পৃথক্ রূপে নিঃশেষে উক্ত অর্থাৎ বলা হইয়াছে, তাহার নাম নিরুক্ত। সেই নিরুক্তস্বরূপ বেদাঙ্গ নাম, আখ্যাত, উপসর্গ এবং নিপাত, এই চারিপ্রকার পদবিষয়ে প্রতিজ্ঞা করিয়া অনন্তর উচ্চাবচ অর্থাৎ নানাবিধ অর্থে নিপতিত বা ব্যবহৃত হয়, এইরূপ নিপাতের স্বরূপ ( লক্ষণ ) নির্ব্বাচন করত স্বয়ংই উদাহরণ দিয়াছেন। "ন" এই নিপাত পদটি ভাষায় প্রতিশেধ ( নিষেধ ) অর্থে ব্যবহৃত হয়, বেদে কিন্তু উভয়ার্থে প্রযুক্ত হইয়া থাকে। যথা—"নেন্দ্রং দেবমমংসত" এস্থলে "ন" পদটি নিষেধার্থবাচক আর "দুর্ম্মদাসোন সুরায়াং" এখানে উপমার্থে "ন" পদ ব্যবহৃত হইয়াছে। তাহা হইলে লোকে "ন" কার নিষেধার্থ এবং বেদে নিষেধ ও উপমা, এই উভয়ার্থের উদাহরণ এই নিরুক্ত গ্রন্থে অবগত হওয়া যায়। এই প্রকার নিরুক্ত গ্রন্থকার আরও বলিয়াছেন—"সেই সেই পদের নির্ব্বচন বিশেষ সেই সেই মন্ত্রব্যাখ্যা-কালেই আমরা উদাহরণ দিব।"

# উপোদ্ঘাত ভাষ্যানুবাদ

এই সকল নির্ব্বচন বা নিরুক্তি অমূলক, এরূপ শঙ্কা করা উচিত নহে। যেহেতু ব্রাহ্মণে এইরূপ ব্যুৎপত্তি বুঝাইবার জন্যই কতকগুলি পদের নির্ব্বচন উক্ত হইয়াছে। যথা—ঐতরেয় আরণ্যকের চতুর্থাধ্যায়ে তৃতীয় কাণ্ডে উক্ত আছে যে "তদাহুতীনামাহুতিত্বং।" তদ্রূপ তৈত্তিরীয় ব্রাহ্মণেও আছে যে, "তমিদন্দ্রং সন্তমিন্দ্রইত্যাচক্ষতে।" "যদপ্রথয়ত্তৎ পৃথিব্যাঃ পৃথিবীত্বং" ইত্যাদি। নিরুক্তকারও তত্তৎস্থলে উক্তরূপ ব্রাহ্মণবাক্যোক্ত নির্ব্বচনসমূহকে স্বকীয় নির্ব্বচনের মূলস্বরূপে উদ্ধৃত করিয়াছেন। ব্যাকরণবলে কতকগুলি নির্ব্বচন সিদ্ধ হইলেও সকল নির্ব্বচন সিদ্ধ হইতে পারে না। অতএব নিরুক্তকার নিজেই বলিয়াছেন যে, "সেই হেতু এই চতুর্থবেদাঙ্গরূপ নিরুক্তশাস্ত্র বিদ্যাস্থান, ব্যাকরণশাস্ত্রের সম্পূর্ণত্ব এবং স্বার্থের সাধক," সুতরাং বেদার্থবোধের জন্য নিরুক্তশাস্ত্র উপযুক্ত।

বেদার্থ বুঝিবার জন্য ছন্দঃশাস্ত্রেরও উপযোগিতা আছে, এই কারণেই স্থানে স্থানে ছন্দোবিশেষের বিধান উক্ত হইয়াছে। সেইহেতু "চতুরুত্তর" অর্থাৎ পর পর চারি অক্ষর অধিক, এরূপ সাতপ্রকার ছন্দঃ প্রাতরনুবাকে অনু ( পশ্চাৎ ) উক্ত বা কথিত হইতেছে, ইহা আম্নাত ( পঠিত ) হইয়াছে। সেই সপ্ত ছন্দঃ যথা—(১) গায়ত্রী, (২) উষ্ণিক্, (৩) অনুষ্টুপ, (৪) বৃহতী, (৫) পঙ্‌ক্তি, (৬) ত্রিষ্টুপ, (৭) জগতী। তন্মধ্যে ২৪ চব্বিশ অক্ষরে গায়ত্রী ছন্দঃ হয়, তাহার পর চারি অক্ষর অধিক হইলে ২৮ আঠাইশ অক্ষরে উষ্ণিক্ ছন্দঃ হয়, এইরূপ উত্তরোত্তর চারি অক্ষর অধিক অনুষ্টুপাদি ছন্দঃ অবগত হওয়া যায়। অন্যত্র তৈত্তিরীয় ব্রাহ্মণেও শ্রুত হইয়াছে যে, **"গায়ত্রীভির্ব্রাহ্মণস্যাদধ্যাৎ ত্রিষ্টুব্‌ভীরাজন্যস্য জগতী-ভির্বৈশ্যস্য"** অর্থাৎ গায়ত্রী দ্বারা ব্রাহ্মণের আধান ( সংস্কার পূর্ব্বক অগ্নিস্থাপন ) করিবে, ত্রিষ্টুপ-দ্বারা ক্ষত্রিয়ের আধান ( সংস্কারপূর্ব্বক অগ্নিস্থাপন ) করিবে, জগতী দ্বারা বৈশ্যের আধান, করিবে। সেই "ম" গণ ( তিনটি গুরুবর্ণ ) "য" গণ ( আদিবর্ণ লঘু এবং অবশিষ্ট বর্ণদ্বয় গুরু ) ইত্যাদি সাধ্যগায়ত্রী প্রভৃতি ছন্দের বিষয়ে স্বরূপতত্ত্ব ছন্দোগ্রন্থ ব্যতীত উত্তমরূপে বুঝা যায় না। আরও শ্রুতিতে উক্ত হইয়াছে যে, যে ব্যক্তি ঋষি, ছন্দঃ, দেবতা,—জ্ঞানহীন ব্রাহ্মণ বা মন্ত্র দ্বারা যজ্ঞ করায়, অথবা অধ্যয়ন করায়, সে স্থাণুত্ব প্রাপ্ত হয়, গর্ত্তে পতিত হয়, মৃত হয় এবং পাপী হয়, সেই হেতু এই ছন্দঃসমূহ প্রতি মন্ত্রেই আছে জানা উচিত। সুতরাং বেদোক্ত মন্ত্র সমূহের ছন্দোবিষয়ে জ্ঞানলাভ করিবার জন্য ছন্দোগ্রন্থের উপযোগিতা আছে।

বেদার্থ বুঝিবার জন্য ষষ্ঠ বেদাঙ্গরূপ জ্যোতিষশাস্ত্রেরও প্রয়োজন আছে। জ্যোতিষশাস্ত্রের প্রয়োজন সেই জ্যোতিষগ্রন্থেই কথিত হইয়াছে। "যজ্ঞকালার্থসিদ্ধয়ে" অর্থাৎ তৈত্তিরীয় আরণ্যকে প্রথম প্রপাঠকে উক্ত হইয়াছে যে, যজ্ঞকালসিদ্ধির জন্য জ্যোতিষের আবশ্যক হয়। এই সকল কালবিশেষে যজ্ঞ করিবার বিধি। "সংবৎসরমেতদ্ব্রতং চরেৎ" অর্থাৎ— এক বর্ষকাল এই ব্রত আচরণ করিবে। "সংবৎসরমুখ্যং ভৃত্বা" "উথ্য" অর্থাৎ উখাস্থিত অগ্নি সংবৎসর কাল ধারণ করিবে—ইত্যাদি সংবৎসরকালব্যাপী যজ্ঞাদি অনুষ্ঠান করিবার বিধি।

তৈত্তিরীয় ব্রাহ্মণে আছে যে, "বসন্তে ব্রাহ্মণোঽগ্নিমাদধীত গ্রীষ্মে রাজন্য আদধীত শরদি বৈশ্য-আদধীত" অর্থাৎ বসন্তকালে ব্রাহ্মণবর্ণ অগ্নি আধান করিবে, গ্রীষ্মকালে ক্ষত্রিয় বর্ণ অগ্নি আধান করিবে, শরৎকালে বৈশ্যবর্ণ অগ্নি আধান করিবে। ইত্যাদি ঋতুকালে যজ্ঞানুষ্ঠানের বিধি। "মাসি মাসি সত্রপৃষ্ঠান্যুপযন্তি" "মাসি মাস্যতিগ্রাহ্যা গৃহ্যন্তে," অর্থাৎ মাসে মাসে, (প্রত্যেক মাসে) সত্রপৃষ্ঠসক অনুষ্ঠান করিবে, প্রতিমাসে অতিগ্রাহ্য গ্রহণ করিবে, ইত্যাদি মাসব্যাপী যজ্ঞানুষ্ঠান-বিধি। "যং কাময়েত বসীয়ান্ স্যাদিতি তং পূর্ব্বপক্ষে যাজয়েৎ" অর্থাৎ বসীয়ান্ বা 'বশীভূত হউক,' যাহাকে এইরূপ কামনা করিবে, তাহাকে তৎপূর্ব্বপক্ষে যজ্ঞ করাইবে, ইত্যাদি পক্ষবিধি। "একাষ্টকায়াং দীক্ষেরন্ ফাল্গুনীপূর্ণমাসে দীক্ষেরন্" অর্থাৎ একাষ্টকায় দীক্ষিত হইবে, ফাল্গুনী পূর্ণমাসে দীক্ষিত হইবে, ইত্যাদি তিথি বিশেষে দীক্ষা গ্রহণের বিধি। "প্রাতর্জুহোতি সায়ং জুহোতি" অর্থাৎ প্রাতঃকালে হোম করিবে, সায়ংকালে হোম করিবে, ইত্যাদি প্রাতঃকালাদিতে হোম করিবার বিধি। "কৃত্তিকাস্বগ্নিমাদধীত" অর্থাৎ কৃত্তিকা নক্ষত্রে অগ্নি আধান করিবে, ইত্যাদি নক্ষত্রবিশেষে অগ্ন্যাধানের বিধি। অতএব কালবিশেষ অবগত করাইবার জন্য জ্যোতিষশাস্ত্রের উপযোগিতা আছে। বিশেষ বিশেষকালে বিশেষ বিশেষ যজ্ঞানুষ্ঠানের বিধি সকল আছে বলিয়াই জ্যোতিষরূপ বেদাঙ্গ অধ্যয়ন করা উচিত।

বেদার্থ বুঝিবার জন্য শিক্ষাদি এই ছয়খানি গ্রন্থের বেদাঙ্গত্ব শিক্ষাগ্রন্থে এইরূপ উক্ত হইয়াছে—ছন্দঃপাদৌতু বেদস্য হস্তৌ কল্পোঽথ পঠ্যতে। জ্যোতিষাময়নং চক্ষুর্নিরুক্তং শ্রোত্রমুচ্যতে॥ শিক্ষা ঘ্রাণং তু বেদস্য মুখং ব্যাকরণং স্মৃতম্। তস্মাৎসাঙ্গমধীত্যৈব ব্রহ্মলোকে মহীয়তে॥" ছন্দঃ বেদের পাদদ্বয়, কল্প হস্তদ্বয়, জ্যোতিষ চক্ষুঃ, নিরুক্ত কর্ণ, শিক্ষা ঘ্রাণ, ব্যাকরণ মুখ, সেই হেতু এই পাদাদি স্বরূপ শিক্ষাদিষড়ঙ্গসহ বেদাধ্যয়ন করিয়াই ব্রহ্মলোকে পূজিত হয়।

শিক্ষাদি ষড়ঙ্গের ন্যায় পুরাণাদিরও বেদার্থজ্ঞানে উপযোগিতা যাজ্ঞবল্ক্যস্মৃতিতে উক্ত হইয়াছে। যথা—"পুরাণন্যায় মীমাংসাধর্ম্মশাস্ত্রাঙ্গমিশ্রিতাঃ। বেদাঃ স্থানানি বিদ্যানাং ধর্ম্মস্য চ—চতুর্দ্দশ॥" অর্থাৎ (১) পুরাণ, (২) ন্যায়, (৩) মীমাংসা, (৪) ধর্ম্মশাস্ত্র, এবং শিক্ষাদি ষড়ঙ্গমিশ্রিত চারিবেদ, এই চতুর্দ্দশ প্রকার বিদ্যা এবং ধর্ম্মের স্থান।

"ইতিহাস পুরাণাভ্যাং বেদং সমুপবৃংহয়েৎ।
বিভেত্যল্পশ্রুতাদ্ বেদোমাময়ং প্রহরেদিতি॥"

অর্থাৎ ইতিহাস এবং পুরাণ দ্বারা বেদ সমুপবৃংহিত (বেদের অর্থবিস্তার) করিবে। বেদ অল্পশ্রুত বা অল্পজ্ঞ ব্যক্তি হইতে "আমাকে যথেচ্ছ ব্যবহাররূপ প্রহার করিবে" এই প্রকারে ভীত হন। এইরূপ বেদের উপযোগিতা অন্যান্য স্মৃতিতেও স্পষ্ট উক্ত হইয়াছে। বেদের ঐতরেয়, তৈত্তিরীয়, কাঠকাদি শাখায় হরিশ্চন্দ্র ও নাচিকেতা প্রভৃতি উপাখ্যান যে উক্ত হইয়াছে, ধর্ম্ম ও ব্রহ্মজ্ঞানে তৎসমুদয়ের উপযোগিতা আছে, ইহা সেই সেই ইতিহাসগ্রন্থেই স্পষ্টরূপে বলা হইয়াছে। উপনিষদে উক্ত সৃষ্টি, স্থিতি, লয়াদি পদ্মপুরাণ বৈষ্ণবাদি পুরাণে স্পষ্টরূপে উক্ত

হইয়াছে। "সর্গশ্চ প্রতিসর্গশ্চ বংশোমন্বন্তরাণিচ। বংশানুচরিতং চেতি পুরাণং পঞ্চলক্ষণম্॥" সর্গ অর্থাৎ সৃষ্টি, প্রতিসর্গ অর্থে প্রলয়, বংশ, মন্বন্তর (কখন কোন্ মনুর আবির্ভাব কাল,) বংশজাত ব্যক্তিগণের চরিত্র, এই পাঁচ প্রকার পুরাণের লক্ষণ। সৃষ্ট্যাদির প্রতিপাদক পুরাণ, ইহা অবগত হওয়া যাইতেছে বলিয়া বেদার্থ বুঝিবার জন্য পুরাণশাস্ত্র অধ্যয়ন করা উচিত। ন্যায়শাস্ত্রের বেদার্থজ্ঞানে উপযোগিতা আছে, যেহেতু ন্যায়দর্শনের প্রতিপাদ্য যে প্রমাণ-প্রমেয়-সংশয়-প্রয়োজন-দৃষ্টান্ত-সিদ্ধান্ত-অবয়ব-তর্ক-নির্ণয়-বাদ-জল্প-বিতণ্ডা-হেত্বাভাস-ছল-জাতি ও নিগ্রহস্থান, এই ষোড়শ পদার্থ, তদনুসারে এই বাক্য এই বিষয়ে প্রমাণ, অন্য কিছু নয়, এই প্রকার নিশ্চয় করা যাইতে পারে। আর পূর্ব্বমীমাংসা ও উত্তর মীমাংসার বেদার্থজ্ঞানে যে উপযোগিতা রহিয়াছে, তাহা অতি স্পষ্টরূপেই জানা যায়। মনু, অত্রি, বিষ্ণু, হারীত প্রভৃতি স্মৃতিশাস্ত্রও অধ্যয়ন করা আবশ্যক, যেহেতু মন্বাদি স্মৃতিশাস্ত্রে বেদোক্ত সন্ধ্যাবন্দনাদি বিধিসমূহ বিস্তারিত ভাবে মীমাংসিত হইয়াছে। তৈত্তিরীয় আরণ্যেকে দ্বিতীয় প্রপাঠকে উক্ত হইয়াছে যে, "এই ব্রহ্মবাদিগণ সন্ধ্যানুষ্ঠানকালে পূর্ব্বাভিমুখে গায়ত্রী দ্বারা অভিমন্ত্রিত জল উর্দ্ধে বিক্ষিপ্ত করিবে," ইত্যাদি সন্ধ্যাবন্দনবিধি। আর "এই পঞ্চবিধ মহাযজ্ঞ সতত—অর্থাৎ প্রতিদিন যথাকালে অনুষ্ঠান করিবে।" ইত্যাদি পঞ্চ মহাযজ্ঞবিধি, এইরূপ আরও অনেক বিধি আছে জানা উচিত। উক্ত প্রকারে পুরাণাদি শাস্ত্রের বেদার্থজ্ঞানে উপযোগিতা আছে বলিয়া পুরাণাদির বিদ্যাস্থানত্ব যুক্তিযুক্ত হয়। এই পুরাণাদি চতুর্দ্দশপ্রকার বিদ্যাস্থান দ্বারা উপবৃংহিত (বিস্তৃতার্থ প্রকাশিত) বিদ্যার গ্রহণ বিষয়ে অধিকারিবিশেষ শাখান্তরে চারিটি মন্ত্রদ্বারা প্রদর্শিত হইয়াছে, সেই মন্ত্রচতুষ্টয় নিরুক্তকার মহর্ষি যাস্ক স্বকীয় নিরুক্তগ্রন্থে উদাহরণার্থ উদ্ধৃত করিয়াছেন। তন্মধ্যে এইটি প্রথম মন্ত্র—"বিদ্যা হ বৈ ব্রাহ্মণমাজগাম গোপায় মা শেবধিষ্টেঽহমস্মি। অসূয়কায়ানৃজবেঽযতায় ন মা ব্রূয়া বীর্য্যবতী তথা স্যাম্" ॥ ১ ॥ অর্থ এই যে, বিদ্যা অর্থাৎ বেদবিদ্যাভিমানিনী দেবতা, ব্রাহ্মণ বা বেদাধ্যাপক আচার্য্যের নিকট আগমন করিয়া এই প্রার্থনা করিয়াছিলেন যে, হে ব্রাহ্মণ! অনধিকারিকে উপদেশ না দিয়া আমাকে পালন কর। আমি নিধির ন্যায় তোমার পুরুষার্থ হেতু হই। যে ব্যক্তি সেই নিধিস্বরূপিণি আমাকে এবং আমার উপদেষ্টা তোমাকে অসূয়া (হিংসা) করে, যে ব্যক্তি সরলতা সহকারে বিদ্যাভ্যাস করে না এবং যে ব্যক্তি স্নান আচমনাদি আচরণ করে না, সেই সকল শিষ্যাভাস (প্রকৃত শিষ্য নয়) ব্যক্তিগণের নিকট আমাকে বলিও না। তাহা হইলে আমি তোমার হৃদয়ে থাকিয়া ফলপ্রদা হইব। দ্বিতীয় মন্ত্র যথা—"য আতৃণত্ত্যবিতথেন কর্ণাবদুঃখং কুর্ব্বন্নমৃতং সংপ্রযচ্ছন্। তং মন্যেত পিতরং মাতরং চ—তস্মৈ ন দ্রুহ্যেৎ কতমচ্চ নাহ" ॥ ২ ॥ অর্থাৎ পূর্ব্বমন্ত্রে আচার্য্যের নিয়ম বলিয়া এই মন্ত্রে শিষ্যের নিয়ম কথিত হইতেছে, বিতথ অর্থে অনৃত (মিথ্যা) অপুরুষার্থভূত (ধর্ম্মাদি রহিত) লৌকিকবাক্য, এবং তদ্বিপরীতবাক্যই (অবিতথ, ঋত, ধর্ম্মাদিযুক্ত এবং অলৌকিক) সত্য বেদবাক্য অবিতথ বাক্য। সেই অবিতথ

বেদবাক্য দ্বারা যে আচার্য্য শিষ্যের কর্ণকুহর সর্ব্বতোভাবে পরিপূর্ণ করেন। "আ" উপসর্গ থাকায় এবং উপযুক্ত বলিয়া মন্ত্রের "তৃণত্তি" ধাতু অর্থান্তরে প্রয়োগ হইয়াছে, তাহা হইলে যে আচার্য্য বেদবাক্য দ্বারা শিষ্যের কর্ণ পরিপূর্ণ করেন, অর্থাৎ যিনি সর্ব্বদা বেদবাক্য শ্রবণ করান। কি করিয়া শ্রবণ করান "অদুঃখং কুর্ব্বন্" অর্থাৎ দুঃখ না করিয়া, ইহার তাৎপর্য্য এই যে—মন্দবুদ্ধি মাণবক প্রথমে সম্পূর্ণ ঋক্—মন্ত্র অথবা মন্ত্রার্দ্ধও পাঠ করিতে অক্ষম হয়, সুতরাং তখন তাহাকে প্রথমে মন্ত্রের পাদ (চতুর্থাংশ) অথবা পাদাংশ শিক্ষা দিয়া ক্রমশঃ যাহাতে দুঃখ না হয়, এইরূপে বেদবাক্য শিক্ষা দিয়া থাকেন। এমন কি, অমৃত দান করিয়া থাকেন, অমৃতত্ব অর্থে দেবতাজন্ম অথবা মুক্তি, বেদবাক্য ইহাদের প্রাপক বলিয়া, আচার্য্য উপদিষ্ট বেদমন্ত্রবাক্য পাঠে শিষ্যেরা অমৃতত্ব লাভ হয়, অমৃতই বেদার্থ, সেই বেদার্থস্বরূপ অমৃত যিনি দান করিয়া থাকেন, তিনিই যথার্থ আচার্য্য, তাদৃশ আচার্য্যকে সৎশিষ্য মুখ্য মাতাপিতার ন্যায় জ্ঞান করিবে। পূর্ব্বের যে জন্মদাতা পিতা ও গর্ভধারিণী মাতা, তাঁহারা অধম মনুষ্য শরীর প্রদান করিয়াছেন বলিয়া অমুখ্য, সেই মুখ্য পিতামাতাস্বরূপে আচার্য্যকে কখনও কোনরূপ দ্রোহ করিবে না, কোনরূপ রূঢ়বাক্য বলিবে না। তৃতীয় মন্ত্র যথা—অধ্যাপিতা যে গুরুং নাদ্রিয়ন্তে বিপ্রা বাচা মনসা কর্ম্মণা বা। যথৈব তে ন গুরোর্ভোজনীয়াস্তথৈব তান্ন ভুনক্তি শ্রুতংতৎ॥ ৩॥ যে সকল অধম বিপ্র, গুরুর নিকট অধ্যয়ন করিতে করিতে বিনীত বাক্য বা গুরুর হিতচিন্তা ও শুশ্রূষা দ্বারা গুরুকে আদর না করে, অনাদরকারী সেই শিষ্য শিষ্যাভাস অর্থাৎ নিকৃষ্ট শিষ্য ; গুরু তাদৃশ শিষ্যদিগকে পালন করেন না, তদ্রূপ শিষ্যও গ্রাহ্য করেন না, গুরু তাঁহাদের প্রতি কৃপাও করেন না। গুরু যেমন তাদৃশ নিকৃষ্ট শিষ্যগণকে পালন করেন না, গুরুপ্রদত্ত বেদমন্ত্রবাক্যও তদ্রূপ তাহাদিগকে পালন করেন না, অর্থাৎ ফলপ্রদ হয় না, ইহাই তাৎপর্য্য। অতঃপর চতুর্থ মন্ত্র যথা—যমেব বিদ্যাঃ শুচিমপ্রমত্তং মেধাবিনং ব্রহ্মচর্য্যোপপন্নম্। যস্তেন দ্রুহ্যেৎ কতমচ্চ নাহ তস্মৈ মা ব্রুয়া নিধিপায় ব্রহ্মন্॥ ৪॥ অর্থাৎ হে আচার্য্য! আপনি যাহাকে শুচিত্বাদিগুণযুক্ত (সদাচারী) মুখ্য শিষ্য বলিয়া জানিবেন, অথবা যে মুখ্যশিষ্য কখনও আপনার প্রতি অন্যায় আচরণ করে নাই, হে ব্রহ্মণ্! (বেদজ্ঞ ব্রাহ্মণ শ্রেষ্ঠ) আপনার অনুমত—আপনার নিধিরক্ষক—সেইরূপ মুখ্য শিষ্যকে আপনি এই বেদবাক্যরূপা আমাকে বলিবেন। অর্থাৎ সদাচারী ত্রিসন্ধ্যান্বিত আচার্য্যাদেশপালনকারী সৎ শিষ্যকেই বেদ অধ্যয়ন করান উচিত। তাহা হইলে অধীত বেদমন্ত্রপ্রয়োগে যথাভীষ্টফল লাভ হইতে পারে। এইরূপে বিদ্যাভিমানিনী দেবতা দ্বারা প্রার্থিত হইয়াছিলেন বলিয়া আচার্য্য, মুখ্য শিষ্যকেই বেদবিদ্যা উপদেশ করিবেন। সেই জন্যই শিক্ষাদি ষড়ঙ্গানুসারে আমরা ঋগ্বেদব্যাখ্যা করিতে আরম্ভ করিয়াছি।

**ইতি—সায়ণাচার্য্যকৃত ঋগ্বেদভাষ্যের উপোদ্ঘাত-প্রকরণের বঙ্গানুবাদ সমাপ্ত।**